করিল। শবদেহের অনুগমনে এরূপ বৃহৎ শোভাযাত্রা দার্জিলিঙ শহরে এই প্রথম। বাজারের মধ্য দিয়া হিন্দু শ্মশানভূমির নিকট যাইবার সময় সকলেই পথের দুই পার্শ্বে সারিবদ্ধভাবে দাঁড়াইয়া মস্তক নত করিয়া শ্রদ্ধা জ্ঞাপন করিল। মৃতদেহ বহন করিবার জন্য অনেকের মধ্যেই আগ্রহ দেখা যাইতেছিল। বেলা ৪টার সময় সকলে শ্মশানে আসিয়া উপস্থিত হইলেন। যথাযথভাবে চিতাশয্যা রচিত হইল। মৃতদেহের মস্তক ও মুখ পবিত্র গঙ্গাজলে ধৌত করিয়া, সর্বাঙ্গে গঙ্গাবারি সিঞ্চন করিবার পর উচ্চ 'হরিবোল' ধ্বনির সহিত উত্তর-শিয়র করিয়া উহা চিতার উপর স্থাপিত হইল; তখন ৪-১৫ মিঃ। রামকৃষ্ণ মিশন হইতে ব্রহ্মচারী গণেন্দ্রনাথ অসুস্থতার সংবাদ পাইয়া শেষ সময়ে আসিয়া পৌঁছিয়াছিলেন। তিনিই মুখাগ্নি-ক্রিয়া সম্পন্ন করিলেন। চিতা জ্বলিয়া উঠিল। ধীরে ধীরে নশ্বর দেহ ভস্মীভূত হইয়া গেল। চিতাগ্নি নির্বাপিত হইবার পর রাত্রি ৮টার সময় চিতাভস্ম সংগ্রহ করিয়া সকলে অশ্রুরুদ্ধ-চক্ষে ও ভারাক্রান্ত-হৃদয়ে নীরবে প্রত্যাবর্তন করিলেন ('বেঙ্গলী' সংবাদপত্র হইতে সংগৃহীত)।

হিমালয়ের নির্জন ক্রোড়ে, শ্মশান-প্রান্তরে ঐ পবিত্র ভূমির উপর নির্মিত নিবেদিতার স্মৃতিস্তম্ভটি ঘোষণা করিতেছেঃ এখানে ভগিনী নিবেদিতা শান্তিতে নিদ্রিত—যিনি ভারতবর্ষকে তাঁহার সর্বস্ব অর্পণ করিয়াছিলেন।

# গ্রন্থের উপাদান

| | |
|---|---|
| *The Life of Swami Vivekananda* | প্রকাশক Advaita Ashrama, Mayavati |
| *The Life of Swami Vivekananda* | লেখক Romain Rolland |
| *The Dedicated* | লেখিকা Lizelle Raymond |
| *Sri Aurobindo on Himself* | প্রকাশক Pondichery Ashram |

Periodicals : Prabuddha Bharata,
Brahmavadin,
Modern Review,
Indian Review,
Hindu Review,
New India,
Karmayogin,
Dawn, Behar Herald,
Amrita Bazar Patrika,
Statesman, Bengali,
Bombay Gazzette,
Times of India,
The Hindu etc.

| | |
|---|---|
| নিবেদিতা | লেখিকা শ্রীসরলাবালা সরকার |
| নিবেদিতা | লেখক স্বামী তেজসানন্দ |
| শ্রীমা সারদাদেবী | লেখক স্বামী গম্ভীরানন্দ |
| শ্রীশ্রীমায়ের কথা ১ম ও ২য় ভাগ | প্রকাশক উদ্বোধন কার্যালয় |
| স্বামী বিবেকানন্দের পত্রাবলী | প্রকাশক উদ্বোধন কার্যালয় |
| ঘরের কথা ও যুগসাহিত্য | লেখক শ্রীদীনেশচন্দ্র সেন |
| জোড়াসাঁকোর ধারে | লেখক শ্রীঅবনীন্দ্রনাথ ঠাকুর |
| মার্কিনে চারি মাস | লেখক শ্রীবিপিনচন্দ্র পাল |
| পরিচয় | লেখক শ্রীরবীন্দ্রনাথ ঠাকুর |
| উদ্বোধন | প্রকাশক উদ্বোধন কার্যালয় |

অন্যান্য সাময়িক পত্র : প্রবাসী, আর্যাবর্ত,
আনন্দবাজার পত্রিকা,
দেশ প্রভৃতি।